ঐ চারিদিকে হলো ধরা সুধাময় রে।
(সুধামাখা ব্রহ্মনামে রে) ॥৭৮৬॥

---

সদা আনন্দে সদানন্দে হৃদয় প্রাণ ভরে ডাক,
ও আমার মন।
ও মন থেকো না বিষণ্ণভাবে বিষয়ে মগন।
ডাক দীননাথ দীনবন্ধু ও দীন শরণ,
(আর আমাদের কেউ নাই হে)।
ডাক জগন্নাথ জগবন্ধু জগত-তারণ,
(আজ আমাদের দয়া কর হে)।
ডাক প্রাণনাথ প্রাণনাথ ও প্রাণরমণ,
(তোমা বই আর গতি নাই হে)।
সফল কর দয়াল ব্রহ্মনামে মানব-জীবন।
(এমন নাম আর পাবে নারে) ॥৭৮৭॥

---

বাউলের সুর—একতালা।

মোহময় সংসারে থেকে, আমি কেমন করে পাইব
তোমায়? (প্রাণবন্ধু হে)

আমি যতনে বাঁধিয়া প্রাণ, দিতে চাই তোমায়,
পথমাঝে প্রলোভন ঘেরে যে আমায় ;
আমার চরণ চলিতে নারে, তবু ( তোমায় )
নয়ন দেখ্‌তে চায়।
( আমার ) ভয়েতে কাঁপিছে প্রাণ জানি না সাঁতার
কৃপাতরী দিয়ে নাথ কর মোরে পার ;
সাগর ভীষণ তরঙ্গ দেখে প্রাণ কাঁদে অনিবার ॥৭৮৮॥

বাউলের সুর—একতালা।

একবার ডাক্ দেখি মন ডাকের মতন দয়াময় বলে,
এখনি পাবি দরশন, ডাকের মত ডাকা হলে।
বল আর কত দিন ভবে, পাপের বোঝা মাথায় ব'বে
অনুতাপে দগ্ধ হবে জীবন যাবে বিফলে।
তিনি অন্তরের ধন, অন্তরে কর সাধন,
সঁপিয়ে জীবন মন তাঁর শ্রীচরণতলে ॥৭৮৯॥

আলাইয়া কীর্ত্তন—খয়রা।

কি সুখ জীবনে মম, ওহে নাথ দয়াময় হে।
যদি চরণ সরোজে, পরাণ মধুপ, চির মগন না রয় হে

অগণন ধন রাশি তায়, কিবা ফলোদয় হে ;
যদি লভিয়ে সে ধনে, পরম রতনে,
যতন না করয় হে।
সুকুমার কুমার মুখ দেখিতে না চাই হে,
যদি সে চাঁদ-বয়ানে তব প্রেম-মুখ
দেখিতে না পাই হে।
কি ছার শশাঙ্ক-জ্যোতি, দেখি আঁধারময় হে,
যদি সে চাঁদ-প্রকাশে তব প্রেম-চাঁদ
নাহি হয় উদয় হে।
সতীর পবিত্র-প্রেম, তাও মলিনতাময় হে,
যদি সে প্রেম-কনকে, তব প্রেমমণি
নাহি জড়িত রয় হে।
তীক্ষ্ণ বিষা ব্যালী সম সতত দংশয় হে ;
যদি মোহ পরমাদে, নাথ তোমাতে,
ঘটায় সংশয় হে
কি আর বলিব নাথ বলিব তোমায় হে ;
তুমি আমার হৃদয়-রতনমণি আনন্দ-নিলয় হে ॥৭৯০॥

( লোফা )—এই তো হৃদয়ে রে, এই তো হৃদয়ে,
আমার প্রাণ-সখা সদা বিরাজিত রে।
আমি যখন ডাকি, ( ডাকি ) প্রেমভরে,
( তোমায় দেখ্‌ব বলে হে—হৃদয়-সখা হে )
দেখি আছেন হৃদয় আলো করে রে।
( প্রাণের মাঝে প্রাণ-সখা,—ভুবন-মোহনরূপে )
( খয়রা ) ( দেখি ) এক শাখী'পরে,
দু'বিহগবরে, সুখে বসবাস করে রে,
উভে উভয়ের সখা, প্রেমে মাখামাখা,
দোঁহে দোঁহায় নিরখে রে। ( তৃষিত ভাবে )
( অনিমেষে সদা )।
( এক জন ) সুরস রসাল লইয়ে যতনে দিতেছে
আর সখারে ; ( আর জন ) লভিয়ে সে ফল,
প্রেমেতে বিহ্বল, সুখেতে ভোজন করে।
( সখা দেখেন কেবল,—ফলদাতা ফল দিয়ে সুখী ;
নিরশন থেকে )
( লোফা ) নরাধম আমি, তাই দেখি না রে,
( শোকে মোহে মুহ্যমান )

কত শোভা (সখার আগমনে) হৃদয়কুটীরে।

( দশকুশী ) তুমি আছ নাথ মম হৃদয়ে,

আমি দেখি না বারেক চেয়ে,

মোহে মগন নিশি দিন ;

( চেয়ে দেখি না দেখি না )

( সখা তোমার অতুল শোভা )

আমি চাহি দারাসুত পানে, চাহি ধন উপার্জ্জনে,

তাহে নহে তিরপিত মন।

( শান্তি তাহে যে নাই হে,—শান্তি-নিলয় ছাড়ি )

যদি মধুর পিয়াসা নাথ, জলে নিবারণ হত,

( তবে ) ধাইত না অলি মধুপানে।

( এত ব্যাকুলিত হয়ে হে,—প্রাণপণ করে )

আমার প্রাণের পিয়াসা নাথ,

কিছুতেই ঘুচিবে না ত, তব প্রেম-মকরন্দ বিনে।

( পিয়াস কিছুতেই যাবে না—তোমায় না দেখিলে )

( খয়রা ) তাই বলি হে প্রভো !

হৃদয়-কানন-মাঝে, বিহর নাথ নিশি দিন হে।

( আমার হিয়া-বন আলো করি ) প্রেমতটিনী-তটে,

ও পদপল্লব নিকটে ( আমি ) বৈঠিব আনন্দে নাথ,
হবে কি হেন সুদিন হে,
তুলি সুললিত তান, ডাকিব তোমারে হে।
অমনি প্রাণ-সখা, দিবে দেখা, হৃদয়-মাঝারে হে।
( আমার হিয়াবন আলো করি )
( লোফা ) ( আমি ) যখন ডাকিব ( ডাকিব )
প্রেম ভরে, দেখি যেন আছ হৃদয়
আলো করে ( ভুবনমোহন রূপে ) ॥৭৯১॥

---

( লোফা ) কেমনে দেখিব সেই হৃদয় রতনে ;
পরাণ ব্যাকুল সদা যার অদর্শনে।
( প্রাণ সদাই ঝুরে রে—দেখা না পেয়ে )
কে আছে হেন ত্রিভুবনে,
আমায় দেখাবে সেই হৃদয়-ধনে রে।
( হেন সখা আমার কে আছে )
(খয়রা) যে জন সদা হৃদে রয়, তারে দেখাতে কি হয়,
ডাক্‌লে দেখা যায়, এই তো জানি।
বলে এই বাণী ( ধূয়া )। ( অন্তর হতে কে )

(যথা) নীরদ-কোলে, দামিনী দোলে,
চমকি লয় হয় অমনি।
(তা কি দেখেছ কভু, ও মূঢ় মন)
(জ্যোতি দেখাইয়ে—আর দেখা দেয় না দেয় না
সে সুন্দর ছবি)
দেখ সব ভূত-মাঝে; বিজলী বিরাজে,
কার বল আছে ধরে অমনি। (বিজ্ঞান বল বিনে)
কিন্তু বিজ্ঞানবলী, ধরিয়ে বিজলী,
আপন কাজ সাধে আপনি।
(বিজ্ঞান বলে,—মনের মত করে)
(তখন) অধীরা চপলা, ধরি আলো-মালা,
হয়ে রয় স্থির সৌদামিনী। (বিজ্ঞান বলে)
(দশকুশী) তেমনি জানিবে মন, অরূপ হৃদিরঞ্জন,
বারেক চমকি হৃদাকাশে;
(প্রাণ পাগল করে রে—মনোহর রূপে)
দেখিতে দেখিতে যেন, কোথা হয় অন্তর্দ্ধান,
আর রূপ নাহি পরকাশে।
(কোথা চলে যায় রে,—হৃদয় আঁধার করে)।

সব পরমাণু-মাঝে, ব্রহ্ম-জ্যোতি বিরাজে,
কে বা হেন রসায়ন জানে ;
( কেউ তো জানে না জানে না—সে পরম তত্ত্ব)
পরমাণু ভেদ করি, বিজ্ঞান-বল-প্রচারি,
ব্রহ্মবিজলী ধরে আনে।
(কেউ তো পারে না পারে না—হার মানে সবে)
এ হেন দুর্ল্লভ ধনে, প্রেমিক ভকত জনে,
লভে প্রেম-বিজ্ঞানের বলে ; (ব্রহ্মকৃপা-বলে রে)
ভকত হৃদি-আকাশে, সে সুন্দর স্ব প্রকাশে,
স্থির সৌদামিনী হেন জ্বলে।
(হিয়া আলো করে রে,—জ্যোতির্ম্ময় হরি)।
(লোফা) ওরে প্রেম বিনা সেই প্রেমচ্ছবি,
প্রকাশে কি পাপ-মনে রে।
(প্রকাশ হয় না, হয় না,—প্রেমযোগ বিনা) ॥৭৯২॥

---

( "বড় সাধ মনে"—সুর ও তাল )
ওহে প্রেমের জলধি, এ হৃদয়ের নদী,
তোমাতে মিলিতে চায়।

পথে, মোহের পাষাণে, সদা সংঘর্ষণে,
তরঙ্গ তুলিয়ে ধায়।
( এ হৃদয়ের নদী) (প্রেম-সিন্ধু-পানে)
(চেয়ে দেখ প্রভু)
সেই তরঙ্গ-গর্জ্জনে, জীবন-পুলিনে,
আতঙ্কে প্রাণ যে যায়।
(ওহে বিপদ-ভঞ্জন) (ওহে ভয়-বারণ) ॥৭৯৩॥

---

যদি দয়া করে, এনেছ হে ধরে।
আমায় ছেড়না হে পতিতপাবন।
আমায় ছেড়না ছেড়না পিতা।
( এই নিবেদন )
বেঁধে রাখ তব চরণ-তলে,
বেঁধে রাখ রাখ প্রেম-ডোরে।
( এজনমের মত ) ( ক্রীতদাস করে )
আমার বড় সাধ ( সাধ ) আছে চিতে,
ঐ চরণ পূজিব, চরণ হেরিব, চরণ রাখিব মাথে।
প্রভু তোমায় ছেড়ে পাপীর যে যাতনা,

তা ত জান সব, আর বলিব কি মনোবেদনা।
আমায় কতবার তুমি ডেকেছিলে,
আমি শুনি নাই ডাক, পাপের কুমন্ত্রণায় ভুলে।
আমায় এনেছ হে ধরে যতবার,
করি কৃতঘ্নতা, আমি পলায়েছি বারম্বার।
আমার পালান রোগ আছে ভারি,
(তা ত জান নাথ)
এখন এই কর পিতা, চরণ ছাড়িয়ে,
যেন না পালাতে পারি ॥৭৯৪॥

---

প্রভু হৃদিরঞ্জন মনোমোহনকারী।
ভগবজ্জন প্রাণ-প্রাণ হৃদয় বিহারী।
(তুমি) প্রাণ-রমণ হৃদি-ভূষণ পাপহরণ হরি।
(আমার) সাধ সতত হয় যে মনে, ও রূপ নেহারি।
দরশন করি মোহ-আঁধার নিবারি।
(সেদিন কবে বা হবে) ॥৭৯৫॥

---

লভিয়ে কৃপা তাঁহার, চঞ্চল মতি আমার,
ত্যজিবে পাপের প্রলোভন।
প্রেমামৃত পানে রুচি, হইবে পাপে অরুচি,
রুচি ব্রহ্মনামে অনুক্ষণ।
পবিত্র তপস্যা-বলে, কুপ্রবৃত্তি যাবে চলে,
ব্রতী হব সত্যের সাধনে;
ধৃতি ক্ষমা দম আদি, সাধনেতে নিরবধি,
নিয়োজিব এ পাপ জীবনে।
তপ জপ নাম গানে, জীবিত রাখিব প্রাণে;
না গণিব ভব দুঃখ আর।
আনন্দে ভাসিবে প্রাণ, নীরসতা অন্তর্দ্ধান,
জন্মের মত হইবে আমার।
হয়ে প্রেমিক বৈরাগী, ব্রহ্মধনে অনুরাগী,
ত্যজিব বিষয়-প্রলোভন;
কুবাসনা দূরে যাবে, ব্রহ্মে রতি মতি হ'বে,
ব্রহ্মগত হবে প্রাণ মন।
কর্ম্মশীল যোগী হ'য়ে, অলস ভাব ত্যজিয়ে,
ধর্ম্ম কর্ম্ম সাধিব জীবনে;

ইষ্ট-সেবা ইষ্ট-ভক্তি, ইষ্ট-জ্ঞান ইষ্টাসক্তি,
ইষ্টে মন মগ্ন সর্ব্বক্ষণে।
মোহাঁধার দূরে যাবে, জ্ঞান-চন্দ্রোদয় হবে,
হৃদাকাশ হইবে বিমল;
তায় প্রেমাসন পাতিয়ে, প্রাণনাথে বসাইয়ে,
করিব এ জীবন সফল।
কত কথা তার সনে, কহিয়ে বসি গোপনে,
মিটাইব সব মনোসাধ;
অনিমেষ নয়নে, দেখিব সে শোভনে,
বিরহে গণিব পরমাদ।
প্রীতি-কুসুম-হারে, সাজাব যতন করে,
প্রাণেশ চরণ-কমল;
তাহে ভক্তি চন্দন চুয়া, অনুরাগে মাখাইয়া,
দেখিব সে রূপ নিরমল;
নাথে দরশন করি, প্রেমে অঙ্গ হবে ভারি,
নয়ন ঝরিবে অবিরল;
হাসিব কাঁদিব কত, ক্ষেপা পাগলের মত,
লোকে মোরে বলিবে পাগল।

হৃদয়েশ শ্রীচরণ, করি এবে আলিঙ্গন,
সার্থক করিব এ জীবন ;
স্পন্দ-হীন হয়ে রব, ভবদুঃখ পাসরিব,
পরশিয়ে নাথ শ্রীচরণ।
আবার শুনিব তাঁর, সুবচন সুধাধার,
জুড়াইব এ পাপ শ্রবণ ;
তায় ফলিবে সুফল, আঁখি শ্রবণ যুগল,
করয়িবে বিবাদ-ভঞ্জন।
শুনেছি যোগী-বচন, হলে ব্রহ্ম-দরশন,
পরম সুখেতে ভাসে প্রাণ।
কেমন সে সুখরাশি ভুঞ্জিব বিরলে বসি,
ছাড়য়িব নীচ সুখ আন।
ঐ ব্রহ্ম-স্পর্শ-পুণ্যফলে, পাপ রিপু সকলে,
জন্মের মত হইবে বিদায় ;
যাইব মঙ্গল-ধাম, গাইব মঙ্গল-নাম,
লভিব মুক্তি আনন্দে তায় ॥৭৯৬ ॥

তোমায় ছেড়ে কোথায় যাব,

এমন আর কেবা আছে।

তুমি যেমন পাপীর বন্ধু

এমন সুহৃদ কেবা আছে।

যখন পাপ-সাগরে, পড়ে থাকি অন্ধকারে,

তখন আমায় করে ধরে, উদ্ধারে আর

কেবা আছে।

( বল এমন সহায় কেবা আছে )

যখন শূন্য-হৃদয়ে, কাঁদি বসে নিরাশ হয়ে,

তখন প্রেমভরে আশ্বাসিয়ে, চক্ষের জল

দেও গো মুছে।

( এমন ব্যথার ব্যথী কেবা আছে )

এত ভাল বাস তুমি, ( তবু ) তোমাকে না

চিনলাম আমি,

ছেড় না ছেড় না তুমি, থেক আমার কাছে

কাছে। ॥৭৯৭॥

ধন্য সেই জন, তোমার হাতে প্রাণ,
করিয়াছে যেই দান ;
তুমি চির দিন তরে, প্রভু হে তাহারে,
করেছ অভয় দান।
পাপে কলঙ্কিত, মোহে অভিভূত,
মৃত প্রায় যে জীবন ;
ওহে প্রাণাধার, পরশে তোমার,
পায় সে নবজীবন।
লৌহময় প্রাণ, করিলে অর্পণ,
সোণার প্রাণ কর দান ;
আমি সব জেনে শুনে, তোমার চরণে,
সঁপি না এ ছার প্রাণ।
ঐহিকের সুখ, হবে না বলে,
দিলাম না প্রাণ তোমায় ;
আমার এ সংসারের সুখ, তাও ত হল না,
দুকূল হারালেম হায়।
ঘুচাও এ দুর্ম্মতি, দাও শুভ মতি,
দাও জ্বলন্ত বিশ্বাস ;

আমি দেহ মন প্রাণ, তোমায় ক'রে দান,
হইব হে তব দাস ॥১৯৮॥

---

হিয়ার মাঝারে, বসা'য়ে তোমারে,
হেরিব হে প্রেম-মুখ।
( বড় সাধ আছে নাথ ; )
( অনেক দিনাবধি, মনে বড় সাধ আছে নাথ, )
( ঐ রূপ নিরখিব হে, বড় সাধ আছে নাথ, )
( সাধ পূরাও পূরাও পূরাও প্রভু ; )
হেরি অপরূপ রূপ, আনন্দে মাতিব,
পাসরিব সব দুখ। ( তোমার রূপ হেরে )
( আনন্দ অন্তরে )
যে রূপ-সাগরে, আনন্দ অন্তরে, ভকত মকরগণ ;
( তাঁরা ডুবে আছেন হে ; )
( এ জনমের মত রূপসাগরে ডুবে আছেন হে )
(সংসার-বন্ধন কেটে, জন্মের মতন ডুবে আছেন হে)
(আমায় সেই সাগরে ডুবাও প্রভু, এ জনমের মত ; )

তাঁরা বাসনা-বন্ধন, করিয়ে ছেদন, হয়েছেন চির-
মগন (তোমার রূপ সাগরে)
বড় আশা মনে, প্রেম-নয়নে, নিরখিব ঐ রূপ;
(ঐ রূপ নিরখিব হে)
(অতি সংগোপনে, হৃদয়-মাঝে নিরখিব হে)
(সেথা তুমি রবে আর আমি রব)
(নির্জ্জনে পেয়ে আমার মনের কথা খুলে কব হে)
আবার ক্ষুধা তৃষ্ণা ভুলে, ও পদ কমলে, হয়ে রব
হে মধুপ। (তোমার পাদপদ্মে)
নয়নাশ্রুজলে, ও পদ পাখালি, বসাইব হৃদাসনে;
(সে দিন কবে হবে হে)
(চক্ষের জল দিয়ে ঐ অভয় পদ ধোয়াইব) আর কি
ধন আছে হে) (কাঙ্গালের আর কি ধন আছে হে)
আবার প্রেম-চন্দনে, করিব চর্চ্চিত, পূজিব আনন্দ
মনে। (ভক্তি কুসুম দিয়ে) ॥৭৯॥

বলরে বলরে বলরে ব্রহ্মকৃপাহি কেবলং।
পাইলে ব্রহ্ম-কৃপার বিন্দু হইবে শীতলং।
হৃদয়-কাননে ফুটিবে ফুল, চারিদিক হবে সৌরভে
আকুল;
ব্রহ্মকৃপাগুণে অবশ হৃদয় হইবে সবলং।
জীবনের যত পাপ তাপ ভার, ব্রহ্ম কৃপাগুণে হবে
ছার খার;
মরণ ঘুচিবে জীবন পাইবে হইবে নির্ম্মলং।
হইবে হৃদয়ে আনন্দ অপার, উথলিবে প্রেমসিন্ধু
পারাবার;
দেখেছ না যাহা দেখিবে এবার হইবে বিহ্বলং।
কি ভয় ভাবনা ব্রহ্ম কৃপাগুণে, কি করিবে শোক
তাপের আগুনে।
ব্রহ্মবলে বল কর, সেই গুণে হবে না বিকলং॥৮০০॥

---

হরি বল বলরে হরি, হরি হরি বল
ঐ হরি নাম কণ্ঠ-হার কর রে সম্বল।
মধুর হরি নাম, অনন্ত সুখ ধাম,

জীবন্মুক্ত ভক্তজনে গায় অবিরাম;
হরি নাম বিনা, আর এসংসারে,
কিবা আছে বল।
ভক্তিভাবে যেই জন; করে হরি নাম-কীর্ত্তন,
অতুল আনন্দ পায় দেব দুর্ল্লভ ধন;
হয় প্রেমানন্দে বিকশিত, তার
হৃদয় কমল ॥৮০১॥

---

ডুবিব অতল সলিলে, প্রেমসিন্ধুনীরে আজ।
(চির দিনের মত ডুবিব হে) (ঐ সুখ-তরঙ্গে ডুবিয়ে রব)
( আমি সাঁতার ভুলে ডুবে রব।)
( আমার ঢেউ লেগে প্রাণ কেমন করে।)
( আমি আর যাতনা সহিতে নারি।)
( গভীর জলের মীনের মত।)
( এই মরু মাঝে থাক্‌ব নাহে।) ॥৮০২॥

---

ভব পারাবারে যেতে ভয় কি আছে রে।
ঐ দেখ সুধামাখা দয়াল নাম তরণী এসেছে রে।

(মহাপাপী উদ্ধারিতে রে)
ঐ দেখ পতিতপাবন দয়াল কাণ্ডারী সেজেছে রে।
(আর পারের ভয় নাই রে)
ঐ দেখ নাম-তরী লয়ে হরি সবে ডাকিছে রে।
(কে যাবি আয় আয় রে)
(ভব-সিন্ধু পারে) ॥৮০৩॥

---

কি আর বলিব আমি হে;
(তুমি সকলই জান, অন্তরের কথা)
(প্রাণের অন্তরালে বসে)
আমার শয়নে স্বপনে জীবনে মরণে এ হৃদয়ে
থেক তুমি।
(আমার আর কেহ নাই, এ সংসারের মাঝে)
(ওহে প্রাণ-সখা তুমি বিনে)
প্রভু তোমার চরণে, আমার পরাণে বাঁধিব হে
প্রেম-ফাঁস;
(অতি কঠিন করে) (অতি যতন করে)
(আমার পালানো রোগ আছে ভারি)

তোমায় সর্ব সমর্পিয়ে এক মন হয়ে হইব হে তব দাস।
( সে দিন কবে বা হবে ) ( দীন জন ভাগ্যে )
( আমি শ্রীচরণে বিকাইব ) ॥৮০৪॥

---

বিশ্বরাজ হে আমায় কেন ডাক সখা বলে আর,
(আর ডেক না ডেক না) ( অমন করে সখা বলে)
তোমার মধুমাখা ডাকে হরি, আমি
নিদারুণ লাজে মরি ; (আর ডেক না ডেক না)
কলুষ-সাধনে যাহার হৃদয় সতত মগন রয় হে ;
তার কি গুণে ভুলিয়ে পুণ্যময় হরি,
সখা বলে ডাক তায় হে। ( একি ভালবাসা )
যেজন মোহমদে মত্ত, সদাই উন্মত্ত,
গরবে গর্ব্বিত রয় হে, তার কি গুণ স্মরি,
দেব দুর্ল্লভ হরি, সেধে ভালবাস তায় হে।
( অবাক্ হই হে হরি )।
আমি বুঝিনু এখন, পতিতপাবন,
তোমার প্রেমের রীত ; যেজন চাহে না তোমারে,
চাও তুমি তারে সাধিয়ে বল সুহৃদ।

( তোমার প্রেমের সীমা কোথায় প্রভু )

আমি থাকি সদা ঘুমের ঘোরে, কেন ডেকে

পাগল কর মোরে। ( আর ডেক না ডেক না )

( এমন নরাধমে )

যদি ছাড়িবে না দীনবন্ধু,দেখাতে ঐ প্রেমসিন্ধু,

তবে প্রেমে বন্দী কর মোরে, ( আর ছেড় না

ছেড় না ) ( দীন হীন পাপী বলে ) ( নৈলে আর

ডেক না ডেক না ) (অমন করে বারে বারে) ॥৮০৫॥

---

হরি রস মদিরা পিয়ে মম মানস মাত রে।

লুঠয় অবনীতল হরি হরি ব'লে কাঁদ রে।

গভীর নিনাদে হরি নামে গগন ছাও রে,

নাচ হরি বলে দুবাহু তুলে হরি নাম বিলাও রে,

হরি নামানন্দ রসে অনুদিন ভাস রে ;

গাও হরি নাম, হও পূর্ণ কাম নীচ বাসনা

নাশ রে ॥৮০৬॥

---

দীন হীন জনে দয়া কর দীননাথ হরি ;
আমার কেহ নাই সংসারে প্রভো চরণেতে ধরি।
( দীন দয়াল বট তুমি প্রভো, অধমতারণ বট
প্রভো তোমার )
ঘোর পাপানলে, সদা চিত জ্বলে,
কিসে সে অনল নিবারি ;
( তব কৃপা-বারি বিনে, কৃপা-সিন্ধু-বারি বিনে )
পুড়ে দিবানিশি ভস্মরাশি অন্তর আমারি।
প্রাণে মরি।
( বিষম পাপ-অনলে, অনল জ্বালা সহে না হে, )
( পাপের জ্বালা সহে না হে, দীনবন্ধু চেয়ে দেখ। )
তাই হে দীনবন্ধু, হরি দয়াসিন্ধু,
আমি এই ভিক্ষা করি,
( চরণ কল্পতরু মূলে, তব অভয় চরণতলে ! )
তব প্রেমজলে কুতুহলে ডুবে রইতে পারি জন্মের মত ;
(গভীর জলে মীন যেমন, সাগর জলে পাষাণ যেমন)
(চিরশান্তি লাভের তরে, হৃদয় জ্বালা নিবারিতে )
( জন্মের মত ডুবে রব )

অনল নাহি রবে, প্রাণ শীতল হবে,

প্রেমনীরে স্নান করি।

(বারিধারায় অনল যেমন, পাপী-হৃদয় শীতলকারী, )

ভব ক্ষুধা নাহি রবে পান করি, প্রেমবারি, প্রাণ ভরি।

(তব প্রেমামৃত পানে, প্রেম-সুধা পান করি) ॥৮০৭॥



# পরিশিষ্ট।

## নগর-সংকীর্ত্তন।

১৮১০ শক।

দেখ দিন যায় তোরা আয় ভাই,
নিরাশ হয়ে বিষয় কূপে থেক না ডুবে,
( দিশা হারা হয়ে )
যে প্রেম ভিন্ন শান্তি পাবে না ;
ঘোর পাপানলে মর্‌বে জ্বলে,
মনের আগুন নিব্‌বে না ;
সাধু ভক্তগণ তাঁরা আনন্দে,
যে প্রেমনীরে করেন সন্তরণ,
একবার পিও রে সেই প্রেমের সুধা ভাই।
( জ্বালা দূরে যাবে )
তোদের তাপিত প্রাণ শীতল হবে।
মোরা ক্ষুদ্র প্রাণী ; অনন্ত যে তিনি,
কিবা জানি অপার প্রেমের লীলা কিরূপে বাখানি।
(তিনি যারে জানান্ সেই জানে) (তিনি দয়া করে)

(মোদের) এ মলিন মনে প্রেম-গানে,
ভয়ে সরমে লুকায় বাণী।
(তিনি) নিজ কৃপাগুণে পাপীজনে,
ভবে তরাবেন এই শুধু জানি।
( আমরা আর কিছু জানি না হে )
অপার প্রেমের সিন্ধু তিনি,
পাপীর কাতর ধ্বনি শুনি,
লবেন নিজ কোলে টানি,
লয়ে জুড়াবেন তারে আপনি।
( নিজ কৃপাগুণে হে )
সংসার অলসে মোহ-নিদ্রাবশে,
থেক না ভাই দেখ দেখ রে,
মেলি নয়নে। ( দিন যায় যায় ভাই )
দেখ রে শোভা অপরূপ অনুরূপ নাহি রে ভুবনে;
ওই নর নারী সবে যায় তরি।
দেখরে ভাই! বিধির মঙ্গল-বিধানে;
( জয় ব্রহ্ম জয় বলে হে )
পাপ যাবেই যাবে, ও তাঁর প্রভাবে স্থান পাবে চরণে।

( নিরাশ হ'ওনা হ'ওনা )
বল জগতে আনন্দ-সমাচার।
হবে হবে রে পাপীর উদ্ধার।
( আর ভয় নাই নাই রে )
পাপীর পাতকের ভার, পিতা লয়েছেন এবার,
ভয় নাইক আর, পাপী যাবে ভব সিন্ধু পার।
( অপার কৃপা-গুণে রে )
একবার নিজে পাসরে, ডোবো সে প্রেম-সাগরে,
ও ভাই বাঁচিবে মরে, হবে হবে প্রেমে একাকার।
( সব হৃদয় এক হবে রে )
বাঁধ আশাতে হৃদয়, বল জয় ব্রহ্ম জয়,
আর কি ভয় কি ভয়,
জে'ন জে'ন ব্রহ্ম কৃপাই সার
( আর সকল অসার জে'ন রে )
( ব্রহ্ম কৃপায় তরে যাব হে )
মিল—করি নিবেদন, তোরা থাকিস্‌নে আর বিষয়
বিষে হইয়ে মগন।
সবে এস রে আজ ব্যাকুল হয়ে ভাই!
প্রভুর মধুময় গান গাই রে সবে ॥৮০৮॥

১৮১১ শক।

( তিওট ) ভুলে কত দিন ভবে রবে বল না।
( নগর-বাসি রে )
আর কত কাল পাবে এ ঘোর যাতনা।
বিষয়-বিষের নেশায়, জনম বয়ে যায়,
ঘোর মোহে পড়ে দেখেও দেখ না ;
আগুন জ্বালিয়ে নিজের হাতে, ( মরি হায় রে )
রাত্রি দিন পোড় তাতে
কর হাহাকার কেন (বিষয় মরীচিকায় পড়িয়ে রে ) না হয় চেতনা।

( যৎ ) ও ভাই জে'ন মনে, প্রেম বিহনে, ( আর গতি নাই রে ) এ জীবনে পাবে না পাবে না শান্তি পাপের দহনে।

ডুবে বিষয়-বিষে ( একবার ভেবে দেখ রে ) বল কিসে ; তোদের জুড়াবে তাপিত প্রাণে ?

সেই প্রেমদাতার শ্রীচরণে ( অকিঞ্চন হয়ে রে ) সঁপরে ভাই দেহ মনে, ( চিরদিনের মত রে )

তাঁর অপার করুণাগুণে, পাবে পাবে রে সেই প্রেমধনে। ( আর ভয় নাই রে )

(থয়রা) ত্রাণ যদি পাবে, (শুধু কথায় কিছু হবে না রে) প্রাণ দিতে হবে, নতুবা এ জ্বালা যাবে না।

ও ভাই প্রেমের অনলে,(আহুতি না দিলে রে) নিজে না দহিলে সে দ্বারে পশিতে পাবে না!

(জে'ন জে'ন মনে)

ও সেই শান্তিধামে (সবে মিলে চল রে) একা যায় না যাওয়া, একা ডাকিলে দেখা হবে না।

(জে'ন জে'ন মনে)

তাই প্রেম-ডোরে (এক হৃদয় হয়ে রে) বাঁধ পরস্পরে, বেধে কর রে সত্য-সাধনা।

(যদি ত্রাণ পাইবে)

তোদের প্রাণে প্রাণে (ব্রহ্ম নামের গুণে রে) শক্তি জেগে উঠুক, দূরে যাক্ সব পাপ-বাসনা।

(পতিতপাবন নামে)

(খেমটা) ব্রহ্ম-প্রেম-সুধারস কর সবে পান,
মধুর সে সুধারস, অমিয় সমান।

(নবজীবন পাবে সবে রে)

যে প্রেম পরশে জীব পায় দিব্য জ্ঞান ;

( মানব দেবতা হয় রে )

যে প্রেমে পাপের অগ্নি হয় রে নির্ব্বাণ।

( জ্বালা দূরে যাবে রে )

যে প্রেমে জগত মিষ্ট, তুষ্ট মন প্রাণ ;

( প্রেমানন্দের উদয় হয় রে )

যে প্রেমে সকল দুঃখ হয় অবসান ;

( ত্রিতাপ জ্বালা দূরে যায় রে )

যে প্রেমে ভকতবৃন্দ পিপাসিত প্রাণ ;

( সুধাপানে মত্ত সদা রে )

সুর-নরে সদাই করে যাঁর গুণ গান।

( জয় জয় ব্রহ্ম বল রে )

প্রেমের জয় বল সবে হয়ে একতান।

( প্রেমের জয় হবেই হবে রে )

(গগন কাঁপায়ে বল রে) (ভেদাভেদ চলে যাবে রে)

মিল। দেখ দেখ নাথ দীন জনে, ( মোরা )

যাচি হে শ্রীচরণে, (কাতর হয়ে হে ) দেও প্রেম-ধন,

প্রেমময় করি প্রার্থনা ॥৮০৯॥

১৮১৩ শক।

( রূপক ) শোন্ ভাই সমাচার, পাপীদের উদ্ধার, সাধিতে প্রেমের ধারা নামিল।

(ঐ দেখ্) বহে যায় পুণ্যনদী, আয় তোরা তর্‌বি যদি, কত দুরন্ত জগাই মাধাই তরিল

( লোভা ) আমরা চল যাই—চল যাই সবে মিলে প্রেমধামে, ( আমরা চল যাই, চল যাই ) জগত মাতিল দেখ মধুর ব্রহ্ম নামে।

স্বর্গের বিভব এই মধুর ব্রহ্মনাম, জুড়াইতে জীবের জ্বালা, এল ধরাধাম। ( এ প্রাণ জুড়াইতে আর কি ধন আছে—ব্রহ্ম নামামৃত বিনে )

কেন আর ভুলিয়ে থাক, মোহের মায়ায়, ব্রহ্মনাম সুধারসে ডুবিব সবাই ( আমরা জন্মের মত, সবে ডুবে রব ব্রহ্ম নামামৃত রসে )

( যৎ ) উঠ নরনারী, বলি পায়ে ধরি, পরিহরি বিষাদ, নিরাশা দুঃখ এস ত্বরা করি। ( তোরা আয় আয় রে )

তরি সাজাইয়ে দেখ কৃপা দিয়ে, প্রভু আপনি হলেন কাণ্ডারী।

পূর্ব্ব পাপের কথা স্মরি, ফে'ল না আর অশ্রু-বারি, পেয়ে সেই চরণ তরি ( এস ) ভবের জ্বালা যাই পাসরি ॥৮১০॥

---

বিভাস—একতালা।

(একবার) জাগো জাগো,
জেগে জয় সচ্চিদানন্দ বল।
(সচেতনে) (প্রেমভরে) জয় সচ্চিদানন্দ বল।
তরুণ অরুণ উদয় হলো,
পশুপক্ষী সব জাগিয়া উঠিল,
এখন কি তোমার ঘুমেরি সময়, (মোহ শয্যা-
ছাড়ি) ঘুমের ঘোর ভাঙ্গিয়া ফেল।
অচেতন সবে চেতনা পাইয়া,
বিভুগুণ গানে উঠিল মাতিয়া,
সচেতন হয়ে জেগে ঘুমাইলে,
কি করিতে কি করিলে;
অনিত্য সুখেতে হইয়া মত্ত,
হারাইলে নিত্য সুখ পরমার্থ,

মোহেতে ডুবিলে, ( পাপেতে ডুবিলে )
( সংসারে মজিলে ) একবার না ভাবিলে,
( দুর্লভ ) মানব জনম বিফলে গেল।
যা হবার তাহা হইয়া গিয়াছে,
এখনও যে সময় রয়েছে,
লও রে শরণ পতিত-পাবন,
নব জীবন পাইবে ;
ঐ শুন শুন ডাকিছেন সবে,
( জাগো জাগো জাগো বলে )
( উঠ উঠ উঠ বলে ) বধির হয়ে আর কত কাল রবে,
ডাক শুনে চল, ( সে আনন্দ ধামে )
দিন যে ফুরাল,
( প্রাণ মন সঁপে ) ( এখন )
দীন নাথের শরণ লই গে চল ॥৮১১॥

---

লক্ষ্ণৌ ঠুংরি।

তুমি ব্রহ্ম সনাতন বিশ্বপতি,
তুমি আদি অনাদি অশেষ গতি।

তুমি সত্য সদাত্মক চিন্ময় হে,
তুমি বিশ্ব চরাচর আশ্রয় হে।
তুমি পূর্ণ পরাৎপর কারণ হে,
তুমি দীন জনাশ্রয় তারণ হে।
তুমি মঙ্গল চিত্তবিনোদন হে,
মনোমোহন শোভন লোভন হে।
তুমি পাবন বিঘ্ন বিনাশন হে,
তুমি পাতক রাশি হুতাশন হে।
করুণা কর হে গুণ-সাগর হে,
কত যে করুণা অধমে কর হে।
প্রভু পাপশতে মৃত যে জন হে
পরশে লভয়ে পুন জীবন হে।
ভব সিন্ধু জলে অকূলে ডুবি হে,
প্রভু দেহ সবে করুণা তরি হে ॥৮১২॥

---

প্রভাতী—একতালা।

যাও রে অনন্ত ধামে মোহ মায়া পাসরি, দুঃখ আঁধার যেথা কিছুই নাহি।

জরা নাহি মরণ নাহি, শোক নাহি যে লোকে,
কেবলি আনন্দ স্রোত চলিছে প্রবাহি।
যাওরে অনন্ত ধামে, অমৃত-নিকেতনে,
অমরগণ লইবে তোমা উদার প্রাণে।
দেব ঋষি রাজ ঋষি ব্রহ্ম ঋষি যে লোকে, ধ্যান
ভরে গান করে একতানে।
যাও রে অনন্ত ধামে, জ্যোতির্ম্ময় আলয়ে, শুভ্র
সেই চির বিমল পুণ্য-কিরণে।
যায় যথা দানব্রত, সত্যব্রত পুণ্যবান,
যাও বৎস, যাও সেই দেব-সদনে ॥৮১৩॥

---

সুরট—তেওট।

দরশন দাও হে প্রভু এই মিনতি।
তব পদ-আশে হৃদয় সদাই আকুল অতি।
তুমি মম জীবন, প্রাণের প্রাণ,
তোমা বিনা প্রভু নাহি কোন গতি ॥৮১৪॥

---

সাহানা—কাওয়ালি।

দশ দিশি কিবা আজি মধুময়
হৃদয়-নাথেরে হৃদয়ে হেরিয়া।
সুবিমল পরশে হরষে মাতি,
প্রাণ-বিহঙ্গ ওঠেরে গাহি,
মন-অলি পিয়ে অমিয়া,
প্রেম-উৎস ছুটিল উচ্ছ্বাসিয়া ॥৮১৫॥

---

মান্দ্রাজি ভজন।

প্রণমামি অনাদি, অনন্ত, সনাতন, পুরুষ; নিখিল জগত-গতি, পরম-গতি, মহান্, ভকত-জীবন-ধন;

ভূমা, প্রভু, পরম-ব্রহ্ম, পরমায়ণ; কারণ, শরণা-গত বৎসল, পূর্ণসত্য, সকল দুখবারণ।

ভব জলধি-তারণ, শরণ, অতি পবিত্র, শুভ-নিধান, অজর, অভয়, অবিনাশী।

সুর-নর-বন্দন, জগ-চিত-রঞ্জন, ভব-ভয়-ভঞ্জন, বিতর কৃপা।

দীন-নাথ করুণাময়, সুন্দর, প্রেমসিন্ধু, মধুময়, নাহি উপমা, নাম-রূপ-গুণ-অতীত, চিন্ময়, অন্তরে তোমার আসন ॥৮১৬॥

---

ইমন কল্যাণ—সুর ফাঁকতাল।

নমঃ শঙ্করায়, মহেশ, ভবনায়ক, অনাদি ধাতা,
আনন্দরূপ সর্ব্বব্যাপী।
মহাব্যোমে অগণন গ্রহ তারা ধায়,
তোমার ভয়ে, তুমি পিতা নিখিল-কারণ,
তব অন্ত কোথা?
সন্তাপ নিবারণ, ভব-সমুদ্র-তারণ, মন-পাবন,
বিভু, ত্রিলোক-শুভদাতা।
ত্রিভুবন-চরাচর-প্রাণ তুমি, হে প্রভো;
ভক্তবৎসল, দয়াল, দীনবন্ধু, সেবকে বিতর
তোমার প্রসাদ ॥৮১৭॥

---

বিভাস—একতালা।

বড় সাধ মনে কোটি হৃদয় সনে
সবে মিলে গ'লে জল হয়ে যাই।

কভু সিন্ধুরূপে, কভু থাকি কূপে,
নদী সরোবরে পিপাসা মিটাই।
প্রেম সূর্য্য যবে উদিবে আকাশে,
বাষ্প হয়ে সবে উড়িব আবেশে,
কূপ সিন্ধু-বারি একই মেঘে মিশে,
বিশ্বাস-বাতাসে দেশে দেশে যাই।
পাষাণ হয়ে আছে যে দেশের জমী,
তথায় হৃদয়-রেণু বৃষ্টি হয়ে নামি,
গলাব সে দেশ হলে মরুভূমি,
ভাসিব ভাসাব বাসনা যে তাই।
চন্দ্রমা গগনে উদয় হবে যবে,
শিশির হয়ে পড়ি পরাণ-পল্লবে,
ফুটাইয়ে ফুল ভরিয়ে সৌরভে,
মায়ের গৌরব বাড়াইতে চাই।
হৃদয়ের মাগো তুমি পরশমণি,
ছুঁয়ে দেও সবায় গলুক এখনি,
ঘুচুক দেশের দুঃখের রজনী,
নাচুক জগৎ বলি ভাই ভাই ॥৮১৮॥

জয়জয়ন্তী মিশ্র—লক্ষ্ণৌ ঠুংরি।

ব্রহ্মনাম ভাই কি মধুর নাম,
বল রে ভাই প্রাণভরে।
ধন্য হবে মানব জনম,
পরব্রহ্মের নাম করে (দয়াল)
( এস, ) আমরা যত পাপীতাপী,
সবে মিলে তাঁরে ডাকি,
ঐ ব্রহ্ম নামে পড়ে থাকি,
ব্রহ্মপদ সার করে। ( থাকি )
( মধুর ) ব্রহ্ম-নামটি গান করিব,
ব্রহ্মরসে ডুবে রব,
আপনারে পাশরিব
নামের মধু পান করে (ব্রহ্ম)॥৮১৯॥

---

মিশ্র—একতালা।

চিনি না জানি না বুঝি না তথাপি তাহারে চাই।
কিবা তাহার নাম, কোথা তাহার
ধাম, কে জানে কাহারে সুধাই।

দিগন্ত প্রান্তর অনন্ত আঁধার, কোথাও কেহ যে নাই।
আমি তাহারি ভিতরে মৃদু মধুর স্বরে,
কি যেন শুনিতে পাই।
আমি না জানি সন্ধান,
যোগ ধ্যান জ্ঞান ঘ্রাণে মুগ্ধ হয়ে যাই।
আমার আছেন জননী এই মাত্র জানি,
অন্য কোন জ্ঞান নাই।
এবার ডুবিব অকূলে মহা সিন্ধুজলে,
যা থাকে কপালে ভাই ॥৮২০॥

---

মিশ্র—আড়াঠেকা।

দিন ফুরায়ে এল। ( আমার গোণা দিন )
( আমার মরণের দিন নিকটে হৈল )
যা ছিল আশা-ভরসা সকলি গেল।
দীন হীন বেশে আমি পড়ে আছি তব দ্বারে ;
দীনে কি চাবে না নাথ ! অকিঞ্চন বলে।
তুমি নাথ দয়াময় স্রষ্ট ইহা জগৎময় ;
তাই ডাকি বারেবার—দয়াময় বলে।

সাধন ভজন জানি না যে,তা কি তুমি জান না নাথ!
(বল্‌বে) তবে বসে আছ কি ভরসায়?
আশা—তবুব তব কৃপার বলে।
তবে মোরে কৃপা কর, দীন হীন দাস বলে;
নতুবা যে যায় হে জীবন বিফলে চলে॥৮২১॥

কাফি—কাওয়ালি।

জানি তুমি মঙ্গলময়, জানি তুমি মঙ্গলময় হে—
জানি তুমি মঙ্গলময়, প্রতিপলকে পাই পরিচয়।
সুখে রাখ দুখে রাখ যে বিধান হয়, কিছুতেই নাহি ভয়।
আর যাই কর প্রভু, মোরে ত্যজিবেনা কভু, এই মম ভরসা, এস প্রভু এস প্রভু হৃদয়-মাঝে, হবে শুভ নিশ্চয়॥৮২২॥

কর্ণাটী তিলক কামোদ—তেওরা।

বিঘ্নহরণ, প্রভু, শান্তিদাতা, পাতা, করুণাসিন্ধু, প্রেমাধার, হৃদয়সখা, জগজ্জনগুরু, মহান্।

অখিলধারণ, পরমকারণ, পতিতপাবন, সনাতন, বিভু, সফল কর মম প্রাণ হৃদিমন, কর হে আনন্দ-সুধা দান।

সকল শুভদাতা, অনন্ত-মঙ্গল-আকর যাচি তব দ্বারে, দাও হে বিভুপ্রসাদ, প্রেম বিমল।

শুভকর বিদায় দাও চরণ-প্রান্তে স্থান ॥৮২৩॥

---

নিসাসাগ—ঝাঁপতাল।

দেহি হৃদয়ে সদা শান্তিরস প্রভু হে,
তব অমৃত কর-পরশে দুঃখ-যাতনা কর দূর,
সুখ বিমলতব বিতর প্রভু হে।
দেহি প্রভু প্রেম-ধন, দারিদ্র্য কর হরণ,
তব চরণে দেহি শরণ, এই ভিক্ষা করি হে ॥৮২৪॥

---

মান্দ্রাজি—ভজন।

অন্তরের ধন, প্রাণ-রঞ্জন, স্বামি।
এসেছি হেথা আজি তোমারি আশে।
প্রেমচন্দ্র! তোমা হেরি দুখ-ঘন দূরে যায়
বিমল জোছনা ভায়, আনন্দ বিকাশে।

সুন্দর মূরতি হেরিয়ে বিস্মিত মোহিত আমি;
সঙ্গীত শুনি অন্তরে, সুধাময় তব বাণী ॥৮২৫॥

---

সিন্ধু—একতালা।

শূন্য প্রাণ কাঁদে সদা প্রাণেশ্বর,
দীনবন্ধু, দয়াসিন্ধু,
প্রেমবিন্দু কাতরে কর দান।
কোরো না সথা করো না,
চির-নিষ্ফল এই জীবন,
প্রভু জনমে মরণে তুমি গতি,
চরণে দাও স্থান ॥৮২৬॥

---

জয়জয়ন্তী কোকব—ঝাঁপতাল।

নিকটে নিকটে থাক, হে নাথ তারণ,
পতিত-পাবন, অধম-উদ্ধারণ,
তুমিই মম জ্ঞান, তুমিই মম ধ্যান,
তুমি মম সাধন ॥৮২৭॥

---

কালেংড়া মিশ্র—মধ্যমান।

সারাৎসার নিত্য সত্য ধ্রুব-জ্যোতি তুমি।
অগম্য অপার ব্রহ্ম, অন্তশ্চক্ষু অন্তর্যামী।
মহান্ অনন্ত তুমি, ক্ষুদ্রাদপি ক্ষুদ্র আমি,
তুমি মুক্ত, শুদ্ধ, বুদ্ধ, বদ্ধ জীব আমি,
তুমি প্রাণ আমি প্রাণী, হৃদয়ের স্বামী;
পরম চৈতন্য রূপে, জাগিছ, দিবস যামী॥৮২৮॥

জয় জয়ন্তী—চৌতাল।

সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম আনন্দরূপমমৃতং,
শান্তং শিবমদ্বৈতং শুদ্ধমপাপবিদ্ধম্।
নিত্য সত্য পরম কারণ, জগদাশ্রয় জগত-জীবন,
পরম জ্ঞান চৈতন্য-ঘন, অগম্য, অসীম, অপার।
প্রাণারাম প্রাণরমণ, প্রাণেশ্বর হৃদি-ভূষণ,
পূর্ণানন্দ পূর্ণ-প্রেম, পরিপূর্ণং পরিপূর্ণং।
শুদ্ধ শান্ত চির-গম্ভীর, রাজেশ্বর দয়াসাগর,
পতিত-পাবন ভকত-প্রাণ, পুণ্যজ্যোতি পুণ্যাধার॥৮২৯॥

সান্ধ্য—আরতি।

জয় জগদীশ, জগত-পালক,
জয় জয় ভুবন-মোহন।
পরম শোভাময়, জগত চরাচর,
করিছে তব আরাধন।
সান্ধ্য-সমীরণ, বহিয়ে মৃদু মধুরে,
করে তব চামর ব্যজন।
স্নিগ্ধ সুধাকর, উজল তারকাবলী,
শোভে যেন দীপ অগণন।
তব পাদ পরশে, কাননে কাননে,
ফুটিল কুসুম অগণন।
ভক্ত-সমাজ, জুড়ি করযুগ,
করে তব নাম-কীর্ত্তন।
হেরি তব সুন্দর, ভুবন-মোহন রূপ,
প্রেমধারা বরষে নয়ন ॥৮৩০॥

---

ধূন—একতালা।

ভিখারী ডাকে, দ্বারে হে শোন, দয়ার ঠাকুর।
তৃষিত আত্মা জুড়াতে চাহে, থেক না থেক না দূর;

পিয়াস্থ প্রাণে আসিয়ে সিঞ্চ হে অমিয় সুমধুর।
আঁখির আলো, প্রাণ তুমি, কৃপানিধান হে,
নিরাশ কর না, আঁধারে রেখ না, মাগি এ কাতরে।
কোথা যাব আর,কে আছে আমার,কে দুখ নিবারে।
আশার কথা কে আর কহিবে, তুমি ডেকে লও
ঘরে ॥৮৩১॥

---

অয়ি মা মনোরমা, ভুবন মোহিনী,
বুঝিতে নারি মা তোরে ও প্রেমরূপিনী।
সংসার বাগানে মা, নিত্য নব নব প্রসূনে,
ফুটাও বিজনে বসি, বিজনবাসিনী।
শ্রীমুখ-মাধুরী মাঝে কি প্রেম প্রচার, জননী,
নিরখি পাইল প্রাণ কত পাপী পাপিনী।
ক্ষুদ্র প্রচারকদল তবপ্রেম অনীকিনী;
পাঠালে মা ফুলদলে করিতে জয় অবনী।
কি আর বলিব মা গো মুখে নাহি সরে বাণী;
ঝুরে আঁখি মনে হলে ও প্রেমকাহিনী ॥৮৩২॥

---

মিশ্র বেলাওল—ঝাঁপতাল।
( "শুনেছে তোমার নাম অনাথ আতুর জন"—সুর )

বালক। সকলে আনন্দভরে এ গৃহে উৎসব করে,
আমরা এসেছি আজি, ছোট
ভাই বোনে মিলে।

বালিকা। সবে যাঁর নাম গায়, এস
মোরা ডাকি তাঁয়,
এ কণ্ঠ বিফলে যায় তাঁর গুণ না গাহিলে।

বালক। তিনি জগতের পতি আমরা যে শিশু অতি,
হইবে তাঁহার প্রীতি নাহি জানি
কি বলিলে।

বালিকা। জানিছেন প্রেমময় মোরা ক্ষুদ্র অতিশয়,
সদয় হবেন শুধু ভকতি-ভরে ডাকিলে।

সকলে। এস সবে সমস্বরে ডাকি তাঁরে ভক্তিভরে,
সকলের বন্ধু তিনি এক দেব এ নিখিলে,
মোদের যা কিছু আছে, পেয়েছি
তাঁহারি কাছে,
কাহারে বাসিব ভাল তাঁরে না
ভাল বাসিলে ॥৮৩৩॥

খাম্বাজ—একতালা।

সুখে থেক আর সুখী করো সবে,
তোমাদের প্রেম ধন্য হোক্ ভবে।
মঙ্গলের পথে থেকো নিরন্তর,
মহত্ত্বের পরে রাখিও নির্ভর,
ধ্রুব-জ্যোতি তাঁরে ধ্রুব-তারা কর,
সংশয়-তিমিরে, সংসার-অর্ণবে।
চির শোভাময় প্রেমের মিলন,
মধুর করিয়া রাখুক জীবন,
দুজনার বলে সবল দুজন,
জীবনের কাজ সাধিও নীরবে।
কত দুঃখ আছে কত অশ্রুজল,
প্রেমবলে তবু রহিও অটল,
তাঁহারি ইচ্ছা হউক সফল,
সম্পদে বিপদে শোকে উৎসবে॥৮৩৪॥

আলাইয়া—আড়াঠেকা।

সংসারেতে চারি ধার করিয়াছে অন্ধকার,
নয়নে তোমার জ্যোতি অধিক ফুটেছে তাই।

চৌদিকে বিষাদ-ঘোরে ঘেরিয়া ফেলেছে মোরে,
তোমার আনন্দ মুখ হৃদয়ে দেখিতে পাই।
ফেলিয়া শোকের ছায়া মৃত্যু ফিরে পায় পায়,
যতনের ধন যত কেড়ে কেড়ে নিয়ে যায়।
তবু সে মৃত্যুর মাঝে, অমৃত মুরতি রাজে,
মৃত্যু শোক পরিহরি ওই মুখ পানে চাই।
তোমার আশ্বাসবাণী শুনিতে পেয়েছি প্রভু,
মিছে ভয় মিছে শোক আর করিব না কভু।
হৃদয়ের ব্যথা কব, অমৃত যাচিয়া লব,
তোমার অভয় কোলে পেয়েছি পেয়েছি ঠাঁই ॥৮৩৫॥

---

যোগীয়া—কাওয়ালী।

নিশি দিন চাহরে তাঁর পানে।
বিকশিবে প্রাণ তাঁর গুণ-গানে।
হের রে অন্তরে সে মুখ সুন্দর,
ভোল দুখ তাঁর প্রেম মধু-পানে ॥৮৩৬॥

---

মিশ্র ললিত—একতালা।

ডাকিছ শুনি জাগিনু প্রভু আসিনু তব পাশে।
আঁখি ফুটিল চাহি উঠিল চরণ দরশ আশে।
খুলিল দ্বার, তিমির-ভার দূর হইল ত্রাসে।
হেরিল পথ বিশ্বজগত ধাইল নিজ বাসে।
বিমল কিরণ প্রেম-আঁখি সুন্দর পরকাশে।
নিখিল তায় অভয় পায় সকল জগত হাসে।
কানন সব ফুল্ল আজি সৌরভ তব ভাসে।
মুগ্ধ হৃদয় মত্ত মধুপ প্রেম কুসুম-বাসে।
উজ্জ্বল যত ভকত-হৃদয় মোহ তিমিরনাশে।
দাও নাথ প্রেম, অমৃত, বঞ্চিত তব দাসে ॥৮৩৭॥

---

ভৈরবী—ঝাঁপতাল।

হেরি তব বিমল মুখ-ভাতি
দূর হল গহন দুখ-রাতি।
ফুটিল মন প্রাণ মম, তব চরণ-লালসে।
দিনু হৃদয় কমলদল পাতি।
তব নয়ন জ্যোতিকণ লাগি,
তরুণ রবি কিরণ উঠে জাগি।

নয়ন খুলি বিশ্বজন বদন তুলি চাহিল,
তব দরশ পরশ সুখ মাগি।
গগনতল মগন হল শুভ্র তব হাসিতে,
উঠিল ফুটি কত কুসুম-পাঁতি,
হেরি তব বিমল মুখ-ভাতি।
ধ্বনিত বন বিহগ কল তানে,
গীত সব ধায় তব পানে।
পূর্ব্ব গগনে জগত জাগি উঠি গাহিল,
পূর্ণ সব তব রচিত গানে।
প্রেমরস পান করি গান করি কাননে,
উঠিল মনপ্রাণ মম মাতি—
হেরি তব বিমল মুখ-ভাতি ॥৮৩৮॥

---

রামকেলি—ঝাঁপতাল।

আমি দীন অতি দীন—
কেমনে শুধিব নাথ হে তব করুণাঋণ।
তব স্নেহ শত ধারে ডুবাইছে সংসারে,
তাপিত হৃদিমাঝে ঝরিছে নিশি দিন।

হৃদয়ে যা আছে, দিব তব কাছে,
তোমারি এ প্রেম, দিব তোমারে।
চিরদিন তব কাজে, রহিব জগত-মাঝে,
জীবন করেছি তোমার চরণতলে লীন ॥৮৩৯॥

---

পরজ রামকেলি—ঝাঁপতাল।

মা মা বলে ডাকি গো তোমারে,
চাহ গো জননী অকৃতী তনয়ে ফিরে।
মোহ কোলাহলে থাকি যে মা ভুলে,
সতত বিরত আপন মঙ্গলে,
মোহ নিদ্রায় অচেতন।
দাও দাও মাগো শুভ দরশন,
সফল করি গো এ পাপ-নয়ন,
হও গো সদয় পাই মা অভয়;
জননী গো! একবার হেরি ওরূপ হৃদিমাঝারে ॥৮৪০॥

---

খট—ঝাঁপতাল।

পেয়েছি অভয় পদ আর ভয় কারে।
আনন্দে চলেছি ভব পারাবার পারে।

মধুর শীতল ছায়, শোক তাপ দূরে যায়,
করুণা-কিরণ তাঁর অরুণ বিকাশে।
জীবনে মরণে আর কভু না ছাড়িব তাঁরে ॥৮৪১॥

---

হেম খেম—চৌতাল।

সবে মিলি গাও রে, মিলি মঙ্গলাচরো।
ডাকি লহ হৃদয়ে প্রিয়তমে।
মঙ্গল গাও আনন্দ মনে,
মঙ্গল প্রচারো বিশ্বমাঝে ॥৮৪২॥

---

পুরবি—চৌতাল।

আনন্দে আনন্দময় ব্রহ্মনাম গাও রে,
ছেদিয়ে পাপ-বন্ধন তাঁর পানে ধাও রে।
মিলে ভাই ভগ্নিগণে, প্রীতি-কুসুম-চন্দনে,
প্রেমময়ের শ্রীচরণে প্রেমাঞ্জলি দাও রে ॥৮৪৩॥

---

মনোহর সাই—লোফা।

তুমি ত অন্তরে বাহিরে, (আছ মা মা গো)
তবু দেখি না দেখি না তোমারে।

বুকে কোরে আছই মা, পালিছ কতই আদরে,
মোহে অচেতন হায় আমার মন,
না দেখিয়ে ভাসে নয়ন-নীরে।
প্রাণের প্রাণ প্রাণারাম হয়েই মা আছ অবিরাম,
আমার ঘুমানো মন দে'খে স্বপন শান্তি শান্তি
কোরে ছুটে যায় দূরে।
ভেঙ্গে দেও, দেও গো বিকৃত এ মোহের স্বপন,
জেগে উঠুক প্রাণ গেয়ে তবনাম, প্রকাশ দেখি,
মা অন্তরে বাহিরে ॥৮৪৪॥

---

মনোহর সাই

অনাথের নাথ হে দীন দয়াল প্রভু তুমি।
( যার কেহ নাই তার তুমি আছ )
সকল মঙ্গলের মূলে তুমি, তুমি শিবং প্রেমপূর্ণং।
( এমন কে আর আছে হে )
ওহে সকলের মূলে, তুমি আছ বলে, মধুময়
এ সংসার।
তোমার প্রেমের তুলনা, মিলে না মিলে না,
তুমিই তুলনা তার ॥৮৪৫॥

আসাবরি—কাওয়ালি।

(আমায়) অনেক দিয়েছ নাথ,
আমার বাসনা তবু পূরিল না,
দীন দশা ঘুচিল না, অশ্রুবারি মুছিল না,
গভীর প্রাণের তৃষা মিটিল না মিটিল না।
দিয়েছ জীবন মন প্রাণপ্রিয় পরিজন,
সুধাস্নিগ্ধ সমীরণ, নীলকান্ত অম্বর,
শ্যামশোভা ধরণী।
এত যদি দিলে সখা আরো দিতে হবে হে,
তোমারে না পেলে আমি ফিরিব না ফিরিব না ॥৮৪৬॥

---

গৌড়সারং—চৌতাল।

পেয়েছি সন্ধান তব অন্তর্যামী,
অন্তরে দেখেছি তোমারে।
চকিতে চপল আলোকে হৃদয়-শতদল মাঝে,
হেরিনু একি অপরূপ রূপ।
কোথা ফিরিতেছিলাম, পথে পথে দ্বারে দ্বারে,
মাতিয়া কলরবে।

সহসা কোলাহল মাঝে শুনেছি, তব আহ্বান,
নিভৃত হৃদয় মাঝে মধুর গভীর শান্তবাণী ॥৮৪৭॥

---

ভৈরবী—ঝাঁপতাল।

তোমারে জানিনে হে তবু মন তোমাতে ধায়।
তোমারে না জেনে বিশ্ব তবু তোমাতে বিরাম পায়
অসীম সৌন্দর্য্য তব কে করিছে অনুভব হে,
সে মাধুরী চির নব,
আমি না জেনে প্রাণ সঁপেছি তোমায়।
তুমি জ্যোতির জ্যোতি আমি অন্ধ আঁধারে,
তুমি মুক্ত মহীয়ান্ আমি মগ্ন পাথারে,
তুমি অন্ত-হীন আমি ক্ষুদ্র দীন,
কি অপূর্ব্ব মিলন তোমায় আমায় ॥৮৪৮॥

---

ভৈরোঁ—ঝাঁপতাল।

কেন বাণী তব নাহি শুনি নাথ হে।
অন্ধ জনে নয়ন দিয়ে অন্ধকারে ফেলিলে,
বিরহে তব কাটে দিন রাত হে।

স্বপন সম মিলাবে যদি কেন গো দিলে চেতনা,
চকিতে শুধু দেখা দিয়ে চির মরম বেদনা,
আপনা-পানে চাহি শুধু নয়ন জল পাত হে
পরশে তব, জীবন নব সহসা যদি জাগিল,
কেন জীবন বিকল কর মরণ-শরঘাত হে।
অহঙ্কার চূর্ণ কর প্রেমে মন পূর্ণ কর।
হৃদয় মন হরণ করি রাখ তব সাথ হে ॥৮৪৯॥

---

দেওগিরি—সুরফাঁকতাল।

দেবাধিদেব মহাদেব।
অসীম সম্পদ অসীম মহিমা।
মহাসভা তব অনন্ত আকাশে,
কোটী কণ্ঠ গাহে জয় জয় জয় হে ॥৮৫০॥

---

ভৈরোঁ—ঝাঁপতাল।

আমারেও কর মার্জ্জনা।
আমারেও দেহ নাথ অমৃতের কণা।
গৃহ ছেড়ে পথে এসে, বসে আছি ম্লান বেশে,
আমারো হৃদয়ে কর আসন রচনা।

জানি আমি, আমি তব মলিন সন্তান,
আমারেও দিতে হবে পদতলে স্থান।
আপনি ডুবেছি পাপে কাঁদিতেছি মনস্তাপে
শুন গো আমারো এই মরম বেদনা ॥৮৫১॥

---

ললিত—আড়াঠেকা।

বর্ষ গেল, বৃথা গেল, কিছুই করিনি হায়,
আপন শূন্যতা লয়ে, জীবন বহিয়া যায়।
তবু ত আমার কাছে, নব রবি উদিয়াছে,
তবু ত জীবন ঢালি বহিছে নবীন বায়।
বহিছে বিমল উষা তোমার আশীষবাণী,
তোমার করুণা সুধা হৃদয়ে দিতেছে আনি।
রেখেছ জগত-পুরে, মোরে ত ফেলনি দূরে,
অসীম আশ্বাসে তাই পুলকে শিহরে কায় ॥৮৫২॥

---

ইমন কল্যাণ—চৌতাল।

শোন তাঁর সুধাবাণী শুভ মুহূর্ত্তে শান্ত প্রাণে,
ছাড় ছাড় কোলাহল, ছাড় রে আপন কথা।

আকাশে দিবানিশি উথলে সঙ্গীত ধ্বনি
তাঁহার, কে শুনে সে মধুর বীণারব,
অধীর বিশ্ব শূন্য পথে হলো বাহির ॥৮৫৩॥

---

বাহার—ধামাল।

এত আনন্দ ধ্বনি উঠিল কোথায়!
জগত পুরবাসী সবে কোথায় ধায়!
কোন্ অমৃত ধনের পেয়েছে সন্ধান!
কোন সুধা করে পান!
কোন্ আলোকে আঁধার দূরে যায় ॥৮৫৪॥

---

তিলক কামোদ—চৌতাল।

নয়ন বাহিয়ে ঝরে, ঝরণা শত,
পেয়ে তব করুণামৃত তপত এ হৃদিকমলে।
দীন জনের প্রাণবন্ধু, তোমারে পাইলে,
কি ধন না পাই, আনন্দ সিন্ধু হৃদি-উথলে ॥৮৫৫॥

---

কানেড়া—কাওয়ালি।

ঘোরা রজনী এ, মোহ ঘন ঘটা,
কোথা গৃহ হায়, পথে বসে।
সারাদিন করি খেলা, খেলা যে ফুরাইল,
গৃহ চাহিয়া প্রাণ কাঁদে ॥৮৫৬॥

---

কানেড়া—একতালা।

কি গাব আমি কি শুনাব আজি আনন্দ-ধামে।
পুরবাসী জনে এনেছি ডেকে, তোমার অমৃত-নামে।
কেমনে বর্ণিব তোমার রচনা,
কেমনে রটিব তোমার করুণা,
কেমনে গলাব হৃদয় প্রাণ
তোমার মধুর প্রেমে।
তব নাম লয়ে চন্দ্র তারা অসীম শূন্যে ধাইছে।
রবি হতে গ্রহে ঝরিছে প্রেম গ্রহ হতে গ্রহে ছাইছে।
অসীম আকাশ নীল শতদল,
তোমার কিরণে সদা ঢল ঢল,
তোমার অমৃত সাগর মাঝারে
ভাসিছে অবিরামে ॥৮৫৭॥

হাম্বীর—সুরফাঁকতাল।

ঘোর গহন ভব-সঙ্কটে আর কে জীবন সম্বল।
থাক হে বন্ধু তুমি সঙ্গে অবিচল ভূধর আশ্রয়।
ভীষণ সিন্ধু তরঙ্গ নাদ নামে তব নীরব;
শরণ যাচি হে করুণাসিন্ধু আনন্দ-সাগর!
প্রাণেশ্বর প্রাণ বিতরো,
হৃদিমাঝে আসি বন্ধন ঘুচাও।
আছি নাথ দিবানিশি ঐ চরণতলে,
প্রসাদে বঞ্চিত করো না ॥৮৫৮॥

কেদারা—সুরফাঁকতাল।

স্বরূপ তাঁর কে জানে, তিনি অনন্ত মঙ্গল,
অযুত জগত মগন সেই মহা সমুদ্রে।
তিনি নিজ অনুপম মহিমা-মাঝে নিলীন,
সন্ধান তাঁর কে করে, নিষ্ফল বেদ বেদান্ত।
পরব্রহ্ম পরিপূর্ণ অতি মহান্,
তিনি আদি কারণ, তিনি বর্ণন অতীত ॥৮৫৯॥

হাম্বীর—চৌতাল।

আনন্দ রয়েছে জাগি ভুবনে তোমার,
তুমি সদা নিকটে আছ বলে।
স্তব্ধ অবাক নীলাম্বরে রবি শশী তারা।
গাঁথিছে হে শুভ্র কিরণ-মালা।
বিশ্ব-পরিবার তোমার ফেরে সুখে আকাশে,
তোমার ক্রোড় প্রসারিত ব্যোমে ব্যোমে,
আমি দীন সন্তান আছি সেই তব আশ্রয়ে,
তব স্নেহ-মুখ পানে চাহি চিরদিন ॥৮৬০॥

---

মনোহর সাই—লোফা।

এত দয়া কে করে, দয়াময়ী মা বিনে।
আমি না চাহিতে আপন হ'তে,
আমার সাধনের সাধ পূরান্ তিনি।
ভুলে থাকি মাকে ঘুমের ঘোরে,
তিনি জাগান এসে আমায় বারেবারে।
(এমন কে আর আছে রে)

একতালা। ওরে কি আছে মায়ের দয়ার তুলনা,
তুলনা মিলেনা ভবে ;
আমি ছেড়ে যেতে চাই ছাড়েনা আমায়,
কি যেন সন্ধানে টানে। (আমার প্রাণে প্রাণে)
লোফা। যখন শোকে তাপে, প্রাণ ভেঙ্গে পড়ে,
তাঁর কৃপা এসে আমায় কোলে করে ;
(এমন কে আর আছে রে) ॥৮৬১॥

---

পূরবী—চৌতাল।

তোমা লাগি নাথ জাগি জাগি হে
সুখ নাই জীবনে তোমা বিনা।
সকলে চলে যায় ফেলে চির-শরণ হে,
তুমি কাছে থাক সুখে দুখে নাথ,
পাপে তাপে আর কেহ নাহি ॥৮৬২॥

---

মিশ্র ঝিঁঝিট—কাওয়ালী।

চাহিনা সুখে থাকিতে হে।
হের কত দীন জন কাঁদিছে।

কত শোকের ক্রন্দন গগনে উঠিছে ;
জীবন-বন্ধন নিমেষে টুটিছে ;
কত ধূলিশায়ী জন মলিন জীবন
সরমে চাহে ঢাকিতে হে।
শোকে হাহাকারে বধির শ্রবণ
শুনিতে না পাই তোমার বচন,
হৃদয়-বেদন করিতে মোচন
কারে ডাকি, কারে ডাকিতে হে।
আশার অমৃত ঢালি দাও প্রাণে,
আশীর্ব্বাদ কর আতুর সন্তানে,
পথহারা জনে ডাকি গৃহ পানে ;
চরণে হবে রাখিতে হে।
প্রেম দাও শোকে করিতে সান্ত্বনা,
ব্যথিত জনের ঘুচাতে যন্ত্রণা,
তোমার কিরণ কর হে প্রেরণ,
অশ্রু আকুল আঁখিতে হে ॥৮৬৩॥

সাহানা—কাওয়ালি।

আজ বুঝি আইল প্রিয়তম,
চরণে সকলে আকুল ধাইল।
কত দিন পরে মন মাতিল গানে,
পূর্ণ আনন্দ জাগিল প্রাণে,
ভাই বলে ডাকি সবারে,
ভুবন সুমধুর প্রেমে ছাইল ॥৮৬৪॥

---

টোড়ি—কাওয়ালি।

নব আনন্দে জাগো আজি;
নব রবি কিরণে, শুভ্র সুন্দর,
প্রীতি-উজ্জ্বল নির্ম্মল জীবনে।
উৎসারিত নব-জীবন নির্ঝর,
উচ্ছ্বাসিত আশাগীতি।
অমৃত পুষ্প গন্ধ বহে আজি,
এই শান্তি পবনে ॥৮৬৫॥

---

আলাইয়া—কাওয়ালি।

ঐ পোহাইল তিমির রাতি, পূর্ব্ব গগনে দেখা দিল,
নব প্রভাত ছটা, জীবনে, যৌবনে, হৃদয়ে বাহিরে,
প্রকাশিল অতি অপরূপ মধুর ভাতি।
কে পাঠালে এ শুভ দিন নিদ্রামাঝে, মহামহোল্লাসে
জাগাইলে চরাচর,
সুমঙ্গল আশীর্ব্বাদ বরষিলে করি প্রচার সুখবারতা,
তুমি চির সাথের সাথী ॥৮৬৬॥

---

ভৈরবী—কাওয়ালী।

মজ রে মন আমার বিভু পদে।
কে মিটাবে এ পিয়াসা না ডুব্‌লে সেই সুধা-হ্রদে।
জলে মিটে জল-পিয়াসা, ধনে পূরে ধনের আশা,
(ওরে) অনন্ত প্রাণের তৃষা, মিটে কিরে এ সম্পদে।
পথ চিনে মন পথ ধর, অসার অনিত্যে ছাড়,
মরুভূমে জলের আশে, যেওনা প'ড়বে বিপদে ॥৮৬৭॥

---

উষা কীর্ত্তন—কাওয়ালি।

জাগ রে জাগ রে ও ভাই আর ঘুমে থেক না।
বিষয়-ঘুমের ঘোরে হারালে কি চেতনা।
অমৃতের পুত্র হয়ে অমিয় ফেলিয়ে,
বিষয়-গরল পানে আপনা ভুলিয়ে,
(কেন র'লে ওভাই র'লে রে) (বিষয় ঘুমের ঘোরে)
আপনা ভুলিয়ে র'লে নাহি রে সে চেতনা।
(ভাই রে) পোহাল দুঃখ রজনী, সমুদিত দিনমণি,
ব্রহ্ম-নাম-ধ্বনি আজি উঠিছে গগনে রে;
হাতে ল'য়ে নাম-সুধা দাঁড়ায়ে দুয়ারে,
জগতের পিতা ঐ ডাকিছেন সবারে।
(একবার জাগ ভাই জাগ রে) (জেগে ব্রহ্ম-নাম-ধ্বনি-শোন)
সুধা-মাখা ব্রহ্ম নাম জেগে কেন বল না॥৮৬৮॥

---

ইমন ভূপালী—কাওয়ালী।

অনন্ত অপার তোমায় কে জানে,
তুমি দেখা না দিলে প্রাণে, ধ্যানে, জ্ঞানে।

বাক্য মনাতীত তুমি অনাদি,
সম্ভব-প্রলয়-পালন-বিধি,
প্রাণরূপী ব্রহ্ম আছ প্রাণে।
অজর অমর চিন্ময় সুন্দর,
নিত্য-নিরঞ্জন পাবন হে ;
অরূপ অব্যয় এক অদ্বিতীয়,
দিব্য জ্যোতি-ধর অমৃত আকর,
তোমার তুলনা প্রভু তুমি হে ॥৮৬৯॥

---

জয়জয়ন্তী মিশ্র—ঝাঁপতাল।

প্রেম-সুধা ঢেলে দেও প্রাণে (প্রেমময়)
সঞ্জীবিত মৃত-প্রাণ যেই সুধা পানে।
তাপিত তৃষিত-প্রাণ, নিরাশায় ম্রিয়মাণ,
তুমি মৃত-সঞ্জীবন বাঁচাও সুধা দানে।
গভীর পাপ-বিকারে, নিরাশার আঁধারে,
কত জীবনের ভাতি হ'তে ছিল নির্ব্বাণ,
তুমি সে প্রাণ পরশিয়ে, প্রীতি-ফুল ফুটাইয়ে,
কুসুম-কানন-শোভা রচিলে শ্মশানে ॥৮৭০॥

---

কীৰ্ত্তন।

(কি নিবেদিব আমি—সুর।)

দেও খুলে জ্ঞান আঁখি।

একবার অনিমেষে তোমায় দেখি।

(বড় সাধ মনে) (ওহে জ্ঞানময়)

অজ্ঞান আঁধারে, পাপনিকরে,

বিপথে নিয়ে যায় ডাকি,

পথ পাই না দেখিতে, তাই তাদের হাতে,

চলিতেছি থাকি থাকি।

(অন্ধের দশা দেখ) (আমার দশা দেখ)

দিলে অশন বসন, প্রিয় পরিজন,

কিছু না রাখিলে বাকী,

আমার রোগে কি বিপদে, ঘোর বিষাদে,

মাভৈঃ বল প্রাণে থাকি।

(এত দয়া তোমার) (ওহে দয়াল প্রভু)

(আবার) কাছে কাছে থাকি, আয় বলে ডাকি,

দেখা না দিয়ে কেন দেও ফাঁকি,

প্রভু এযে ব্যবহার, বুঝিনা তোমার,

অন্ধজনে সাজে একি!

বল আর কত দিন, ক'রে দৃষ্টিহীন,
ঘুরাবে আঁধারে রাখি,
প্রভু আজ এ অন্ধের, কর চক্ষু দান,
কাতরে তোমায় ডাকি ॥৮৭১॥

---

ঝিঁঝিট—কাওয়ালি।

(দয়াল) নামের তরী তোদের লেগেছে তীরে,
সকাতরে ডাক্‌লে পরে নিবে রে পারে।
যায়গার কমি নাই নায়েতে,
জেতের বিচার নাই বসিতে,
চলে নাও দ্রুত গতিতে এক হালের জোরে।
যদি নেয়ে মনে করে ব্রহ্মাণ্ড নায়ে নিতে পারে,
প্রেমিক ভিন্ন নিবে না রে; যেতে হয় ফিরে ॥৮৭২॥

---

কীর্ত্তন।

(এ নাম) বল বদনভরে রে, বল দয়াল ব্রহ্ম নাম,
এ নাম বল্‌তে ভাল শুন্‌তে ভাল।
এ নাম যত বল মিষ্ট লাগে।

এ নাম তোমরা বল আমরা শুনি।

এ নাম পাপী সাধু সবে বল।

এ নাম কোথায় ছিল কে আনিল

( বুঝি ) স্বর্গেতে গোপনে ছিল।

এ নাম জীব তরাতে এসেছে রে।

পাপীর দুঃখ দেখে এসেছে রে।

নামে তাপিত প্রাণ শীতল হয়,

নামে শুষ্ক হৃদয় সরস হয়।

নামে মহা পাপী তরে যায় ॥৮৭৩॥

---

মূলতান—একতালা।

আর চলে না, চলে না, চলে না জননী, তোমা বিনা দিন চলে না।

তোমা বিনা যত আপনার জন কেহ হিত কথা বলে না।

এ জীবন তরু শুষ্ক হয় মাগো, তোমা বিনা ফল ফলে না, আমার পাষাণ সমান কঠিন হৃদয় তব স্পর্শ বিনা গলে না।

তব কৃপা বিনে হৃদয় অরণ্যে প্রেমের আগুন জ্বলে না, (আমার) অসুর সমান রিপু বলবান, আমার কথা সে যে শোনে না।
তুমি না হলে প্রসন্ন এক মুষ্টি অন্ন, এ সংসার মাঝে মিলে না, আমার জীবন সম্বল, তব কৃপা-বল বিনা গতি মুক্তি হবে না ॥৮৭৪॥

---

সাহানা—একতালা।

পূরিবে কামনা, ঘুচিবে ভাবনা,
ব্রহ্মনাম কীর্ত্তনে,
সবে মিলে বল, জয় ব্রহ্ম জয়,
হরষে সঘনে বদনে।
অতীতে ভাবিয়ে, রহিলে পড়িয়ে,
শক্তি কি জাগিবে প্রাণে,
সমুখে চাহিয়ে, ব্রহ্ম নাম নিয়ে,
ছুটে চল তাঁরি পানে।
নামেতে তাঁহাতে, অভেদ সম্বন্ধ,
পাপী জনেই তা ত জানে।

নাম গুণ গানে, শ্রবণে মননে,
কত সুধা ঢালে প্রাণে।
( নামে ) ফুটিবে সত্যের বিমল আলো,
আঁধার পাপ জীবনে।
কি ভয় কি ভয়, গেয়ে ব্রহ্মজয়,
জীবন পাইব মরণে ॥৮৭৫॥

পূরবী—একতাল।

আনন্দে আনন্দময়ে ভজ মন নিশিদিন।
বিষয়-বিষাদ-বিষে পুড়ে হল রে মলিন।
অসারের ধ্যানে জ্ঞানে, চিনিলে না সার ধনে।
কারে দিতে কারে দিলে, দুর্ল্লভ জীবন ধন।
আনন্দ আলয়ে থাকি, আনন্দময়ে না দেখি।
সুধা ফেলে বিষপানে, হলে কেন অচেতন ॥৮৭৬॥

জয় জয়ন্তী—একতালা।

এসেছে ব্রহ্ম নামের তরণী কে যাবি রে তোরা
আয় রে আয়।
জীবন আঁধারে দাঁড়ায়ে কেন রে, বৃথা কাজে অই
বেলা যে যায়।

ভুবন ভরিল মধুর রবে, আনন্দ লহরী ছুটেছে ভবে।
ব্রহ্ম-কৃপা আজি ডাকিছে সবে পাপী তাপী তোরা
আয় রে আয়,
ধনী কি নির্ধন, জ্ঞানী কি অজ্ঞান, নাহি দেখে
কার জাতি কুল মান।
সেই যেতে পারে ভব নদী পারে, ব্যাকুলহৃদয়ে
যে যেতে চায় ॥৮৭৭॥

---

সংকীর্ত্তন—একতালা।

ব্রহ্মনাম সুধারসে ডুব দিয়ে মন থাক্ রে।
তোর দুখেতে সুখ উপজিবে ঘুচিবে বিপাক্ রে।
( নামে ) শুষ্ক তরু মুঞ্জরিবে, মরা ভ্রমর গুঞ্জরিবে,
প্রেমের খেলা দেখে শুনে হইবি অবাক্ রে।
( নামে ) প্রেম উথলে যখন মনে, বুড় নাচে
ছেলের সনে,
( তখন ) সমান ভাবে গুণে আনে এক পয়সা
আর লাখ্ রে।
ব্রহ্মনাম-রসে মজিলে মন ঘুচে যাবে সকল বেদন,

( ও ভাই ) যেই রসে হয় সকল সরস, এমন মধুব
চাক্ রে।
হৃদে পরশ নইলে হাজার কইলে, ত্যক্ত হবে ব'লে ব'লে,
এই রসে না রসিক হ'লে, মানব-জনম ফাঁক রে ॥৮৭৮॥

---

ব্রহ্মনাম বল রে বল। ধূয়া
( এ নাম বল রে, মধুর ব্রহ্মনাম বল রে )
রসনা থাক্‌তে বশে বল রে বল।
এমন মধুর নাম আর পাবে না রে।
এ নাম পাপীর ভাগ্যে এসেছে রে।
নামে আমরা সবাই যাব তরে।
( এ নাম বল রে, দিন যায় যায় রে )
দিন থাকিতে বদনভরে বল রে বল।
ওভাই আজ কাল ব'লে দিন ফুরাল।
যোগী ঋষির সাধনের ধন এ নাম বল রে।
সাধু ভক্তের হৃদয়ের ধন এ নাম বল রে।
পাপী তাপীর চির সম্বল এ নাম বল রে।
নামে নিরাশ মনে আশা হয়।

সবে জয় ব্রহ্ম জয় ব্রহ্ম বল।
দেখ ব্রহ্ম কৃপার জয় হল।
সবে ব্রহ্মকৃপাহিকেবলম্ বলরে বল ॥৮৭৯॥

---

ললিত—আড়া।

কেন দেব মোহ-মুগ্ধ অন্ধ দুনয়ন,
মরণে বিচ্ছেদ ভাবি কাঁদি অকারণ।
মরণ নহে ত পর, জীবনের রূপান্তর,
সলিলের রূপান্তর জলদ যেমন।
অবস্থার ভেদাভেদে, জন্ম মৃত্যু অবিচ্ছেদে,
মানব শিশু রে লয়ে খেলিছে নিয়ত,
আঁধার হইতে এসে, তাই সে যেতেছে ভেসে,
আলোকে লভিতে চির আনন্দ-ভবন।
সিন্ধু-ক্রোড়ে ফুটি ধীরে, ডুবে যায় সিন্ধু-নীরে,
নিহার কণিকা যথা, তেমতি সবাই,
তোমাতে উদ্ভূত হয়, তোমাতেই পায় লয়,
মৃত্যু যে গো চিরশান্তি নূতন জীবন ॥৮৮০॥

বাউলের সুর—যৎ।

( আজি ) নিমন্ত্রিত সবে সখার প্রেম-ভবনে।
( তাই ) আনন্দ ধরে না আজি, এ মলিন মনে।
মধু মাখা ডাকে হরি, ( এনে ) সবে নিমন্ত্রণ করি,
বিলাইবেন প্রেমামৃত এ পাপী জনে।
ক্ষুধিত তৃষিত সবে, ( সখার ) মহাযজ্ঞ মহোৎসবে,
লভিব প্রেমান্ন আজি যত সাধ মনে।
সখার সনে সখার নাম, (আজি) আনন্দে করিব গান
পাইব জীবন আজি মৃত জীবনে।
( আজি আনন্দ যে ধরে না মনে ) ॥৮৮১॥

---

ভৈরবী—আড়াখেম্‌টা।

একবার পাই যদি দেখিতে,
তাঁরে নয়নে নয়নে রাখিব,থাকিব একমনে একচিতে।
শীতল চরণ কর্‌ব ধারণ, জীবন জুড়াইতে ;
পেলে গাঁথিয়ে রাখিব যতন হৃদয়ের সহিতে।
প্রয়োজন যায়, তাই দিয়ে যায়,নাহি তায় চাহিতে,
দিতে কখন আসে,কখন যায় গো না পারি জানিতে।

কর চিহ্ন, চরণ চিহ্ন পাইবে নিরখিতে ;
আমার তাই দেখে প্রাণ সদাই ব্যাকুল ; না পারি
ভুলিতে।
কাতর-প্রাণে যখন ডাকি, কাঁদিতে কাঁদিতে ;
সাড়া পাই যেন কার ও গো আমার অন্তর নিভৃতে।
না দেখে যে রইতে নারি, না পারি সহিতে ;
ওগো আমাতে কি আমি আছি, মজেছি প্রীতিতে।
দেখা দাও জীবনের জীবন, জীবন থাকিতে ?
আমার হৃদয় মাঝে বিরাজ কর দিবা যামিনীতে॥৮৮২॥

---

কীর্ত্তন।

কি মোহে মন, ভুলিয়ে এমন সুধার আধারে রও রে,
রাখ রাখ মিনতি, ছাড় কুমতি, (নিজ হিত যদি চাও
রে তবে ) শ্রীপদে শরণ লও রে।
নাম গানে যাঁর মোহ আঁধার নিমেষে বিনাশ হয় রে,
পাষণ্ড দু ভাই জগাই মাধাই ( একদিন নামের
বিরোধী ছিল ) ভব-সিন্ধু পারে যায় রে।
(সেই) প্রেম-সদম ব্রহ্ম রতন যাঁর তুলনা নাই রে।

(হায়) কেমনে পাসরি সে প্রাণের হরি, মরি মরি
কি বালাই রে। (আছ ভুলে) ॥৮৮৩॥

বিভাস—চৌতাল।

ওঠ ওঠ রে বিফলে প্রভাত বহে যায় রে।
মেল আঁখি জাগো জাগো, থেক নারে অচেতন।
সকলেই তাঁর কাজে ধাইল জগত-মাঝে,
জাগিল প্রভাত বায়ু, ভানু ধাইল আকাশ-পথে।
একে একে নাম ধরে ডাকিছেন বুঝি,
প্রভু—একে একে ফুল গুলি ফুটিয়া উঠিছে বনে।
শুন সে আহ্বান বাণী—চাহ সেই মুখ পানে—
তাঁহার আশীষ লয়ে চল রে যাই সবে তাঁর কাজে।
॥৮৮৪॥

কীর্ত্তন।

নাম তোমার দয়াল প্রভু, আমি শুনেছি হে,
আমি তাই শুনে এসেছি হে নিতে পদাশ্রয়।
একজন ভিক্ষুক দ্বারে, তৃষ্ণায় মরে, দেখ দয়াময়,
এবার শান্তি-বারি দিতে হবে, ছাড়ব না তোমায়।

আমি কত যে পাপ করিতেছি, ঢাকৃবকি তোমায়,
ওহে অন্তর্যামী পিতা তুমি দেখ্‌ছ সমুদয় ॥৮৮৫॥

---

বিভাস—কাওয়ালি ঠেকা।

ও ভাই শুন রে শ্রবণ পেতে ব্রহ্ম নাম শুন।

কি ধন লইয়ে বল ভব পারে যাবে, ধন জন বৈভব সকলি পড়িয়ে রবে, ব্রহ্মনামৈব কেবলম্, সদা শ্রবণ মঙ্গলম্, পথের সম্বল নাম (জীবনের সম্বল নাম) (মরণের সম্বল নাম) অক্ষয় অমূল্য রতন।

সারা নিশি যিনি জেগে, বুকে বুকে রেখে,
নিদ্রাগত প্রাণিগণে পালিলেন পরম সুখে,
সুপ্রভাতে তিনি এসে ফিরিছেন ডেকে ডেকে;
ডাক শুনে পাখিগণে আনন্দে গান ধরিল,
তরুণ অরুণ আসি হাসিয়া উদয় হ'ল,
(আর) থেকো না বধির হয়ে, ডাক্ শুনে জাগ সবে,
(এস) সবে মিলে করি আজি দয়াল নাম সঙ্কীর্ত্তন।

স্বর্গেতে যে নাম দেবগণের মুখে ছিল,

পাপী তরাইতে সে নাম ধরাতে আইল,
ব্যাখানিতে নামের গুণ সাধ্য কার আছে বল ;
নামের গুণে অন্ধজনে দিব্য চক্ষু পাইল,
নামের গুণে মহাপাপী (জগাই মাধাই)
উদ্ধার হইয়ে গেল,

(নামে) পঙ্গুতে গিরি লঙ্ঘয়, মরা মানুষ বেঁচে যায়, অসম্ভব সম্ভব হয়, অসাধ্য হয় রে সাধন।

জীবন্মুক্ত হয় ভক্ত ব্রহ্ম নাম-সাধনে,
যতনের ধন এ নাম রাখ হৃদে যতনে,
মগন হও রে সদা ব্রহ্মনাম ধেয়ানে ;
ভক্তিভরে গলায় পর দয়াল নামের কণ্ঠহার,
নামাঞ্জন চক্ষে দিয়ে দেখ নামময় ত্রিসংসার ;
ঘুচিবে হৃদয়-ভার, আনন্দ পাবে অপার,
নামানন্দ-রসে মাতি সফল কর জীবন ॥৮৮৬॥

---

মূলতান—একতালা।

যখন ভেবে চিন্তে দেখি, (দেখি) আমার বল্‌তে
আমার তোমা বিনা আর কেউ নাই।

যত মহামূল্য ধন, প্রাণ প্রিয়জন,
তোমারে হারালে সব হারাই।
তৃষিত হৃদয় কাতর হইয়ে,
দাঁড়ায় কোথায় তোমারে ছাড়িয়ে,
আপনার ব'লে তুলে নিতে কোলে,
তোমা বিনে আর কারেও না পাই।
(প্রভু) ইহলোক তুমি, পরলোক তুমি,
চির বাসস্থান, চির জন্মভূমি
(যত) আত্মীয় স্বজন, হারান রতন,
একাধারে প্রভু তোমাতে পাই;
তুমি সুখ শান্তি শোকার্ত্তের সান্ত্বনা,
তুমি চিন্তামণি, ভবের ভাবনা,
নিরাশের আশা, তুমি ভালবাসা,
তোমাতেই মোরা প্রাণ জুড়াই ॥৮৮৭॥

বিভাস টোড়ী—যৎ।

মন আমার চল রে যেখানে প্রাণ-সখা রয়।
প্রাণ-সখা বিনে আমার প্রাণ কি শীতল হয়।

কি ছার সুখের জন্যে, ভ্রমিতেছ ভবারণ্যে,
নিত্য সুখ পাবে সেখানে, যাবে দুঃখ সমুদয়।
এ মায়া মমতা ছাড়ো, প্রেমপথে আগে বাড়ো,
পাইবে তত্ত্ব নিগূঢ়, নিরখিবে জ্যোতির্ম্ময়।
চলো রে চঞ্চল চলো, চলো আর সেই নামটী বলো,
যে নামেতে প্রাপ্ত হলো, মহাপাতকী আশ্রয় ॥৮৮৮॥

বিভাস—ঘৎ।

প্রভু তব চরণে এই প্রার্থনা জানাই।
সাগরে নদীর মত আমি যেন মিশে যাই।
হয়ে যেন মাখামাখি, চরণে মিশায়ে থাকি,
তন্ময় চৈতন্য দেখি, দেখে এ দুঃখ ঘুচাই।
প্রেমসিন্ধু টেনে নাও, তরঙ্গে মিশায়ে দাও,
আমার আমিত্ব ঘুচাও, তোমার হয়ে প্রাণ জুড়াই।
॥৮৮৯॥

আশা—ঠুংরি।

পরম পিতা তুমি, জগজন মাতা।
পরম-সখা পরমেশ্বর প্রভু তুমি, পরম গুরু জ্ঞান-
দাতা।

দীন-অকিঞ্চন-শরণ সহায় তুমি, পরম শান্তি শুভ-দাতা ;—অনাথ-নাথ প্রভু-পতিতপাবন,পাতক-নাশন ত্রাতা।

ভরসা তব পরসাদ প্রমাদে, হে ভবপাতা বিধাতা ; করুণাসাগর দেহ কৃপা-জল, দগ্ধ হৃদে হৃদ্-জাতা ॥৮৯০॥

---

উষাকীর্ত্তন।

ব্রহ্ম নাম বদনেতে বল অবিরাম।

ব্রহ্মানন্দে মেতে সবে কর নাম গান। (জয় ব্রহ্ম জয় বল রে) জেগে দেখ বিশ্বজন ব্রহ্মা-নন্দে মাতিল, পশু পক্ষী তরু লতা ব্রহ্মনাম গাইল। নরনারী সবে তবে, কোন্ প্রাণে ঘুমে রবে (জয় ব্রহ্ম জয় বলে জাগ) হৃদয়ভরিয়ে বল জয় প্রাণা-রাম। (জয় প্রাণারাম) (বল জয় জয় প্রাণারাম)

সারানিশি যাঁর কোলে নিরাপদে ছিলে,
যাঁহার কৃপায় পুনঃ নয়ন মেলিলে,
আগে তাঁরে প্রণমিয়ে, ভক্তি পুষ্পাঞ্জলি দিয়ে,

আনন্দে জাগিয়ে বল জয় প্রাণারাম।

(জয় প্রাণারাম) (বল জয় জয় প্রাণারাম) ॥৮৯১॥

---

কীর্ত্তন।

( আজি প্রাণভরে গান কর—সুর )

প্রেমভরে নামসাধন কর, জীবে কর প্রেম দান রে। জীবনের এই মহাব্রত করহ সমাধান রে। ( এ ছাড়া আর কাজ কি আছে ) প্রভুর নামমালা ও ভাই গলে পর ( নাম ) সাধন কর, ভজন কর হৃদে কর নাম ধ্যান রে। ( মুক্তিধামে যাবি যদি ) (দিবানিশি)

দুঃখী পাপীজনে, ডেকে ঘরে আন ( মোরা এক মায়ের সব পুত্র কন্যা ) সবাই মিলিয়ে, এক প্রাণ হ'য়ে, কর হরি নাম গান রে।

অপরাধী জনে, ও ভাই ক্ষমা কর, ( দয়াল প্রভুর অনুকরণ কর ) যে তোমারে মারে তারে বুকে ধ'রে প্রেমে কর আলিঙ্গন রে। ( আপন ভাইয়ের মত )

সারধর্ম্ম এই, জে'নে সাধন কর, জীবে প্রেম নামসাধন) তবে প্রভুর ইচ্ছা পূর্ণ হবে, সফল হইবে কাম রে। (পাপ তাপ দূরে যাবে) ॥৮৯২॥

কীর্ত্তন।

(দয়াল বলনা ওরে রসনা—সুর।

দিন বয়ে গেল, দয়াল বল।
আর হেলায় জীবন হারা'ওনা (মহামোহে ভুলে)
জীবন আজ আছে রে, কাল রবে না।
তাঁরে এই বেলা কেন ডাক না? (প্রাণ মনখুলে,
দয়াল পিতা বলে)।
মিছে বদ্ধ হয়ে মোহ-জালে।
ভুলে থেক না সেই দীন-দয়ালে (বিষয় রসে মজে)।
তোমার আপনার কেউ নাইকো হেথা।
তিনিই চিরদিন পিতা মাতা (ইহ পরকালে)।
তিনি প্রাণের প্রাণ হৃদয়-ধন।
তাঁরে হৃদে রাখ ক'রে যতন (কভু ছেড় নাক)।
॥৮৯৩॥

গাড়া ভৈরবী—যৎ।

তুমি যদি কাছে থাক মা, তবে কি দুঃখেরে ডরি,
( তোমার ) প্রেম-মুখ পানে চেয়ে, সকল দুঃখ
সইতে পারি।
দরিদ্রতা রোগে শোকে, ঘেরে যদি চারিদিকে।
তোমার অভয় চরণ প্রাণে রেখে, সকল জ্বালা
শীতল করি।
তোমার সম্মুখে থাকিলে, সকল অভাব যায় মা চলে।
( আমি ) আপন চিন্তা যাই মা ভুলে, তোমার
প্রেমে ডুবে মরি।
তুমি রাখিবে যে ভাবে, তাতেই জীবন ভাল যাবে,
তোমার ইচ্ছায় মঙ্গল হবে, তাতে কি সন্দেহ করি।
॥৮৯৪॥

ঝিঁঝিট—একতালা।

বাসনা করেছি মনে, প্রেম-মুখ নিরখিব,
দয়াময়, হও উদয়, আজি পাপীর হৃদয়-মাঝে
আমার তাপিত-হৃদয় জুড়াইব।
সংসার মরুতে ঘুরে, এসেছি আজ তোমার দ্বারে,

ডুবিয়ে প্রেম-সাগরে, শ্রান্ত প্রাণ শীতল করিব।
কল্পনা-সুখ-সেবনে, চিত নাহি তৃপ্তি মানে,
( তাই ) চিদানন্দ রূপ ধ্যানে মোহ আঁধার
ঘুচাইব ॥৮৯৫॥

---

মনোহর সাই—ঝাঁপতাল।

তব শুভ সম্মিলনে প্রাণ জুড়াব হৃদয়-স্বামী ;
কবে বসিব একান্তে প্রাণকান্ত তোমায় নিয়ে আমি।
মধুর নাম গানে ভক্ত-জনগণ সনে,
( নব জীবন পাইব হে )
নিত্য পদ পেয়ে প্রভু কৃতার্থ হইব আমি।
হৃদয়ে ধরি শ্রীপদ বিপদ ঘুচাব হে,
( প্রাণ শীতল হবে হে, তোমায় হৃদয়ে ধরে )
(আমার) পাপ পরিতাপ যাবে জুড়াবে তাপিত প্রাণী।
(তোমার) অখিল-লীলারসে ডুবাব মানসে হে,
( নীচ বাসনা রবেনা )
আমি সকল ভুলিব, কেবল হৃদয়ে জাগিবে তুমি॥৮৯৬॥

কীর্ত্তন।

কবে আমার হবে সে দিন, দীনের এদিন রবেনা,
পাপ-প্রলোভনে চিত বিচলিত হবে না।
কবে শুদ্ধ হবে প্রাণ মন, (তোমার জীবন্ত পরশ
পেয়ে)
বিষময় প্রলোভন পাপের কথা'আর কবেনা।
হয়ে তব প্রেমে নিমগন পাইব নবজীবন,
(গত) পাপের স্মৃতি আর রবেনা ॥৮৯৭॥

---

বাউলের—সুর।

ব্রহ্ম নামটি ধ'রে থাক পড়ে, দেখ্‌বিরে মন যাবি তরে।
তোমার ঘরের মাঝে গুরু আছে, জেনেও কি মন
জান্‌লি না রে;
মিছে ভ্রমে ভুলে মর্‌ছিস্‌ ঘুরে, এ ভ্রান্তি কি
যাবে না রে।
ব্রহ্ম পাবে বলে শাস্ত্র খুলে কি দেখিছ [illegible]

ব্রহ্মনাম সাধন কোরে এ সংসারে কত পাপী গেল তরে,
তাই ধৈর্য্য ধরে সাধন করে চলে যাওরে ভবের পারে।
॥৮৯৮॥

---

ইমন্ কল্যাণ মিশ্র—একতালা।

সরল প্রাণে সবল তানে, সরল সঙ্গীতে গাও তাঁরে।
গাও গাও গাও তাঁরে, প্রাণ খুলে গাও তাঁরে।
নামরস-পানে নাম-গুণ গানে
ভুলে যাও যাও আপনারে।
গাও গাও গাও তাঁরে। প্রাণ খুলে গাও তাঁরে।
সরল শোভন সুন্দর দেবে ভজ রে আজি ভজ রে,
পবিত্র তাঁর মধুর পরশে সফল কর জীবন রে।
মোহ টুটিবে, আঁধার ঘুচিবে,
দিব্য-জ্যোতি খেলিবে প্রাণে রে।
গাও গাও গাও তাঁরে।
প্রাণ খুলে গাও তাঁরে ॥৮৯৯॥